ট্রেঞ্চের মাটির গর্তে নৈশ ইঁদুরের মত একা
চোখ দুটো সামনে রেখে বসে আছি, বসে আছি।
ঝিঁঝিঁ ডাকছে, মনে হচ্ছে রক্তের স্রোতের মধ্যে বুঝি
মৃত্যুকীট ঢুকেছে সহসা।

ঠাণ্ডা মেশিনগানে হাত রেখে
প্রেতাত্মার মত ভাবি উজ্জ্বল আলোর কলকাতা
কতদূরে, জনাকীর্ণ রাজপথে আশ্বিন এসেছে।
চাঁপাফুল ফুটেছে রোদ্দুরে,
ঝলমলে কলেজ স্ট্রীট রঙের মিছিলে
ভেসে গেছে।

এখন কুমারটুলি রূপদক্ষ পটুয়ার মত,
তুলির ডগায় ফুটছে দেবোপম চালচিত্র আর
আশ্চর্য মায়ের মুখ : তীক্ষ্ণ নীলাকাশে
যেন শুভ্র মেঘ নয় নিঃশব্দ ঢাকের গুরুগুরু।
দর্পণে হয়ত দুলছে প্রসাধনরত একটি মুখ,
নিয়ন আলোয় ভাসবে ক্ষণ পরে
হয়ত কোথাও।
তোমাকে এভাবে ভাবতে কষ্ট হয়
কিন্তু বলো এছাড়া কি করি।

নীল যবনিকা কম্পমান।
একটি দাঁড়ির সামনে আমি আজ এসে থেমে গেছি;
মাটির গর্তের মধ্যে স্তব্ধ প্রতীক্ষায় প্রতীক্ষায়
প্রহর কাটছে একে একে।
মৃত্যু ওৎ পেতে আছে সামনে কোন্‌খানে কে তা জানে।
ইস্পাতের বজ্র হাতে নিয়ে বসে আছি
তবু ভবিষ্যৎ অন্ধকার।

এক মুহূর্ত পরে কি যে হবে,
কেউ তা জানে না।
মুহূর্তের স্বপ্নভঙ্গ যদি নাই হয়, আপাতত
তোমাকে বিষণ্ণ মনে ভাবি,
আশ্বিনের কলকাতা তোমার বিস্তৃত পটভূমি

## অলোকরঞ্জন দাশগুপ্ত

### সোনার বাংলা

মা তোমার চোখে বিদ্যুৎ যদি ঝলে,
সেই আভা নিয়ে আকীর্ণ হবো তমিস্র নদীজলে।
আমি তো দেখেছি সেই আভা নিয়ে বেহুলার খেয়া ভাসে,
ভেঙ্গে চুরে যায় মৃত্যুর পিঞ্জর,
কালের কুটিল জলের বাসরে আমিও লখিন্দর—
বেহুলা আমায় নিয়ে চলে আজো প্রদীপ্ত বিশ্বাসে।

মরণের পথে চলি জীবনের দিকে ;
আমার ললাটে মৃত্যুঞ্জয়ী লাবণ্য দাও লিখে,
আমার বসনে বাসন্তী নয়, শুভ্র শরৎ আনো,
বৃষ্টির পরে ভাঙ্গা ছাউনির নিচে
দুয়ারে দাঁড়াও, আনত দুচোখ আমার আশায় ভিজে,
শূন্য দুহাতে শেষরাতে বুকে টানো—

রাতের শিয়রে সেই প্রহরেই পূর্ণিমা হবে আঁকা :
স্বপ্নে দেখেছি সে যেন আমার মায়ের হাতের শাঁখা ॥

## দেবীপ্রসাদ বন্দ্যোপাধ্যায়

### হরিণ

যতদূর দৃষ্টি চলে : হাওয়া শুধু হাওয়া
এদিক ওদিক মাঠে দ্রুত ব্যস্ত করে আসাযাওয়া।
কখনও কিশোর তৃণে ঠেলা দিয়ে সহজ উল্লাসে
হা-হা করে হাসে!

আকাশের দক্ষিণ দুয়ার
আচমকা কখন খুলে দলে-দলে ছিটকে এলো ওরা ;
প্রবল জোয়ার।
আঁকাবাঁকা শিঙে শিঙে জঙ্গলের সরল পসরা
ছড়িয়ে মাঠের পরে মাঠ
ছুটছে ওরা পার হয়ে সোনালী সূর্যের মত দিন।
সামনে দিঘি পেরুলেই নীল চাঁদ ম্লান রাজ্যপাট
নিয়ে বসবে। থামবে ওরা অশরীরী অজস্র হরিণ!

## প্রণবকুমার মুখোপাধ্যায়

### ঘুম

তাহলে ক্লান্তিরই দ্বীপে হৃদয়ের সফেন ঢেউয়েরা
হারাক হাওয়ার মতো নম্রনীল গানের অক্ষরে,
তাহলে আকাশে যতো মেঘের বর্ণালী আঁকা এরা,
এরাও হারাক কোনো সায়ন্তন রৌদ্রম্লান স্বরে!

তাহলে শ্রাবণ এসে মুছে নিক বৈশাখী আকাশ,
রৌদ্রে ঝড়ে হাহাকারে সমুদ্রের তৃষ্ণা গাঢ় হোক।

বৃষ্টিক্ষীণ শুভ্রমেঘে হিমভেজা নিবিড় আশ্বাস,
তাহলে শীতের গায়ে স্নিগ্ধতার ঝরুক পালক !

তাহলে বালির ব্যথা সাগরের অনেক নিবিড়ে
আলিঙ্গনে ঘন হোক, তাহলে রাতের কুমকুম
ফাল্গুনের স্বপ্ন দিক ; দেহে, মনে, প্রাণের গভীরে
মহুয়া নেশার মতো নামুক মায়াবী ছায়া ঃ ঘুম !!